ভূপতিবাবু আর দাঁড়ালেন না—টাকা হাতে ক'রে ছুটলেন—বোধ হয় কাকে পাঠাবেন সেই সন্ধানে।

পিছন থেকে নৃপতি ডেকে বলল, 'পরেশের স্কুটার আছে, তাকে বলুন, যদি যায়।'

যতীশ বলল, 'না ভাই, আপনি রামচন্দ্রকেও ছাপিয়ে গেলেন বোধ হয়।'

নৃপতি বলল, 'বুঝছেন না কেন—এখন একটা কেলেঙ্কারি ঘটলে সমস্ত ফ্যামিলির অপমান।'

যতীশ বলল, 'আপনি কাল কখন যাবেন?'

নৃপতি বলল, 'পাঁচটায় একটা বাস ছাড়ে—সেটা ধরতে গেলে চারটেয় বেরোতে হবে। কেননা ওটায় বড় ভীড় হয়। আগে গিয়ে জায়গা নিতে হবে। হেঁটে গেলেও তো হবে প্রায় মিনিট দশেকের পথ।'

'আমিও আপনার সঙ্গী হবো। শুধু আপনার জন্মেই আটকে আছি। আমার অসহ্য লাগছে।'

নৃপতি তেমনি মিষ্টি ক'রে হাসল।

এর পরের খবরটা যতীশ পেল দিন পাঁচেক পরে—যখন ভূপতিবাবু ওকে নিজের ঘরে ডেকে নিয়ে গিয়ে হাত দুটো ধরে কেঁদে ফেললেন।

'আরে, আরে, এ কি কাণ্ড! কী হ'ল কি, ব্যাপার কি।'

'আমারই পাপের শাস্তি বাবা। সতী লক্ষ্মীকে সাজা দিতে গিয়ে আমিই যে সাজা পেলুম। ছোট বৌমা ফুলশয্যার একদিন পরে ভোর রাতে উধাও হয়েছেন। কখন বেরিয়ে গেছেন কেউ জানে না। এই চিঠি লিখে রেখে গেছেন বালিশের তলায়।'—বলে, চিঠিখানা আমার হাতে দিলেন।

কাউকে বিশেষ করে সম্বোধন করা হয়নি। 'টু হুম ইট মে কনসার্ন' গোছের লেখা—

"*আপনারা আপনাদের বড় বৌয়ের সঙ্গে যে ব্যবহার করলেন—তারপর আর কোনমতেই আপনাদের আমি আত্মীয় বলে, বিশেষ শ্বশুর শাশুড়ী স্বামী বলে ভাবতে পারব না। আপনাদের সঙ্গে জীবন কাটাতে হবে বলে মনে হ'লেই ঘৃণা বোধ হচ্ছে। আমি চললাম। আপনারা আপনাদের ছেলের*

আবার বিয়ে দিন, সেপারেশনের জন্য যা করা দরকার—যা করতে বলবেন ক'রে দেব। গহনা আমি নিয়েই গেলাম, নগদ টাকা তো ফেরৎ পাওয়া যাবে না জানি। তবে ফার্নিচার আলমারী ড্রেসিং-টেবিল খাট-বিছানা আমার ফেরৎ চাই। না দিলে পুলিস নিয়ে গিয়ে বাবা নিয়ে আসবেন। আর সে ক্ষেত্রে সেপারেশনের কাগজ সই করতে বেগ দেব।

"একটা কথা বোধ হয় জানেন না—আপনাদের বড় বৌকে আমি চিনি, উনিও সরকারী কলেজে পড়ান, হাজার টাকার ওপর মাইনে পান। এটা জানলে বোধ হয় এতটা অনাদর করতেন না। তবে ভালই হয়েছে—আপনাদের আসল পরিচয় পেয়ে গেছি।"

'তারপর ?' যতীশ বলল, 'ওর বাপের বাড়ি গিয়েছেন কেউ ?'

গিয়েছিলুম বৈকি। আমাকে প্রায় গলাধাক্কা দিতে এল ওর বাপ। বলে, 'আপনারা কি মানুষ! কোন মানুষ এমন চশমখোর হয় শুনি নি কখনও।...এরপর আবার এসে দাঁড়াতে লজ্জা করল না!'

তারপর চোখের জল মুছে গলাটা একটু নামিয়ে ভূপতিবাবু বললেন, 'আচ্ছা, ঐ যে বড় বৌমার মাইনের কথা লিখেছে, ওটা কি সত্যি! খোকা কি রকম চাপা, একবারও আমাকে বলে নি!'